# সূরা - ১০৭

## সাহায্য-সহায়তা

(আল্-মা'উন, :৭)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ তুমি কি তাকে দেখেছ যে ধর্মকর্মকে প্রত্যাখান করে?

২ সে তো ঐ জন যে এতীমদের হাঁকিয়ে দেয়,

৩ আর গরীব-দুঃখীকে খাওয়ানোর ক্ষেত্রে উৎসাহ দেখায় না।

৪ অতএব ধিক্ সেইসব নামায-পড়ুয়াদের প্রতি—

৫ যারা স্বয়ং তাদের নামায সম্বন্ধে উদাসীন,

৬ যারা নিজেরাই হচ্ছে লোক-দেখিয়ে,

৭ আর যারা নিষেধ করে সাহায্য-সহায়তাকরণ।